**ডঃ আর্ল এম. মুর** (জন্ম ১৯০৪) ওহিও রাজ্য বিশ্ববিদ্যালয় হইতে পশুপালন বিষয়ে বি. এস-সি ও পশুচিকিৎসায় ডক্টরেট ডিগ্রি লাভ করেন। তিনি ১৯৩৪ সালে আমেরিকার কৃষি বিভাগের রোগ গবেষণাগারের অধীনে পশু ও পাখীর রোগ নির্ণয় শাখা স্থাপন ও পরিচালনা করেন, পশ্চিম ভার্জিনিয়া বিশ্ববিদ্যালয়ে (১৯৩৭) পশু ও পাখীর রোগ সম্পর্কে গবেষণা করেন, ডেলাওয়ার বিশ্ববিদ্যালয়ের (১৯৪৪-৪৬) সহিত যুক্ত ছিলেন, কর্ণেল বিশ্ববিদ্যালয়ের চিকিৎসা শাস্ত্রে অ্যাসোসিয়েট অধ্যাপক (১৯৪৬-৫১)। এবং পোল্ট্রি বিজ্ঞানের প্যাথলজি শাখার চেয়ারম্যান ছিলেন, ওহিও কৃষি গবেষণা কেন্দ্রে পোল্ট্রি শাখার চেয়ারম্যান ছিলেন এবং ১৯৫৬ সালে তিনি ন্যাশনাল টার্কি ফেডারেশন রিসার্চ পুরস্কার লাভ করেন। ১৯৫৬-৬২ সালে কানসাস রাজ্য বিশ্ববিদ্যালয়—ইউ. এস. এ. আই. ডি.'র ভারত দলের হাঁস মুরগী পালন বিষয়ে উপদেষ্টা ছিলেন। বর্তমানে তিনি নূতন দিল্লীতে ফোর্ড ফাউণ্ডেশানের পশু পালন সম্পর্কে পরামর্শদাতা। তিনি হাঁস মুরগীর রোগ সম্পর্কে বহু মূল্যবান গবেষণামূলক প্রবন্ধের লেখক।

**ডঃ রয়. এল. ডোনাহু** (জন্ম ১৯০৮) মিচিগান রাজ্য বিশ্ববিদ্যালয় হইতে বি. এস. ডিগ্রি এবং কর্ণেল বিশ্ববিদ্যালয় হইতে পি-এইচ. ডি ডিগ্রি লাভ করেন। তিনি আমেরিকার বহু বিশ্ববিদ্যালয়ে অধ্যাপনা করেন এবং ১৯৫৬-৬০ সালে কানসাস রাজ্য বিশ্ববিদ্যালয়-ইউ. এস. এ. আই. ডি.'র এগ্রোনমির অধ্যাপক ছিলেন। বর্তমানে তিনি নূতন দিল্লীতে ফোর্ড ফাউণ্ডেশনের মাটি ও ও সার বিষয়ে পরামর্শদাতা। তিনি উচ্চ প্রশংসিত বহু বৈজ্ঞানিক প্রবন্ধ ও পুস্তকের গ্রন্থকার। তন্মধ্যে নিম্নলিখিত পুস্তকগুলি বিশেষ উল্লেখযোগ্য 'The Range and Pasture Book,' 'Exploring Agriculture', 'Soils —An Introduction to Soils and Plant Growth', and 'Our Soil and their Management.'

